পর আমারি দেখা পাবে। বুঝেছ? এই দেখ, সময়টা যায় কত তাড়াতাড়ি। বারটা এক-ত্রিশ মিনিট, তার উপরও আবার, পাঁচ, দশ, পনের, আর তিনে ১৮ মিনিট। যেও তবে,—কোচ্‌ম্যান, গাড়ী জোরে হাঁকাও।" ডাক্তারের গাড়ী খুব জোরেই বেরিয়ে গেল।

পত্রখানি ডাকে দিয়ে ডাক্তারখানায় চোল্লেম। একটু দ্রুতপদেই চোল্লেম। ডাক্তারখানায় যেতে আমার ১০ মিনিটও লাগে নাই; সুতরাং ডাক্তার তখনও ফিরে আসেন নাই। অপেক্ষা কর্ব্বার জন্য ডাক্তারখানায় যে ঘরটি নির্দ্দিষ্ট আছে, সেই ঘরে বোস্‌লেম।

যথা সময়ে, এমন কি কাঁটায় কাঁটায় আধ ঘণ্টা পরে, ডাক্তার ডাক্তারখানায় এলেন। যারা সাক্ষাৎ কর্ব্বার জন্য উপস্থিত ছিল, তাদের দেখা সাক্ষাৎ হয়ে গেল। ডাক্তার বোল্লেন "প্রাইস্, এস তুমি। আমার সঙ্গে এস। বাড়ীতে চল।" ডাক্তার এই কথা বোল্‌তে বোল্‌তে চোল্লেন, আমি তাঁর পশ্চাতে। এত দ্রুত এলেম যে, ডাক্তারের মুখে যখন নির্গত হলো, এস আমার বাড়ী, তখন আমরা বাড়ীতে পৌঁছে গেছি।

ডাক্তারখানা আর বাড়ী পরস্পর সংলগ্ন। ডাক্তার আমাকে সঙ্গে কোরে তাঁর বাড়ীতে নিয়ে গেলেন। সভা গৃহে বসালেন। চঞ্চল হস্তে ঘণ্টাধ্বনি কোল্লেন। একটি কিঙ্করী এসে উপস্থিত হলে, ডাক্তার বোল্লেন "আধঘণ্টা আমি এখানে থাক্‌বো না। এই সুদীর্ঘ আধ ঘণ্টার মধ্যে কেহ যেন আমাকে বিরক্ত না করে। রোগী, খোঁড়া, কানা, কাল [illegible] না।" এই পর্য্যন্ত বোলে ডাক্তার আমার দিকে চেয়ে বোল্লেন " [illegible] কথনো কারও সঙ্গে কথা কই নাই। পরিশ্রম কোরে কোরে আমি [illegible] ক্, সে সব কথায় সময় নষ্ট করার প্রয়োজন নাই। সমস্ত ব্যাপারটা ব[illegible]।

আমি সমস্ত কথা গুলি খুলে বোল্লেম। একটুও গোপন কোল্লেম না। রবার্টের পত্রখানি পর্য্যন্ত দেখালেম। শুনে ডাক্তার বড়ই কাতর হলেন। বোল্লেন "কি সর্ব্বনাশ! আমার বোকামীতেই ত তুমি এত কষ্ট পেয়েছ! আমার বিস্মৃতিতেই ত তোমাদের এত কষ্ট; কি ভয়ানক কাজ কোরেছি আমি। মেরি! তোমাদের এত কষ্ট দিয়েছি আমি? এতে আমি বড়ই দুঃখিত হলেম! এই যা কিছু এখন আমার সঙ্গে আছে, নাও। এ উপহার তুমি ত্যাগ কোরো না।" এই পর্য্যন্ত বোলে আবার ঘণ্টা ধ্বনি হলো। আবার সেই দাসী প্রভুর আজ্ঞা প্রতিপালন কোত্তে উপস্থিত হলো। ডাক্তার বোল্লেন "উইলিয়মকে ডেকে দাও।" আজ্ঞামাত্রই প্রতিপালন। উইলিয়ম গৃহমধ্যে প্রবেশ কোল্লে। আমাকে দেখে উইলিয়ম যেন অবাক হয়ে গেল!

ডাক্তার বোল্লেন "বড়ই পরিশ্রম হোচ্চে তোমার, নয়? অত পরিশ্রম কোল্লে শরীর অসুখ হবে। কালই তোমার একজন সহকারী নিযুক্ত কোর্ব্বো। যে উমেদারটি নিত্য-

নিত্যই উমেদারীতে আসে, তাকেই ভর্ত্তি কোরে নিও। মেরী এখন অন্যস্থানে কাজের চেষ্টা দেখুন। আমিও যাতে সুবিধা হয়, তার চেষ্টা পাব। যেন এখন আমার বাড়ীতেই থাকুক। কেমন, এতে কি তোমাদের মত আছে ?”

মতের আর অপেক্ষা কি আছে ? সম্মত হলেম। ডাক্তার তখনি স্বহস্তে জলযোগের দ্রব্যাদি এনে দিলেন। ঘড়ী খুলে দেখ্‌লেন। মুখখানা ধাঁ কোরে গম্ভীর হয়ে উঠ্‌লো ! চঞ্চল-কণ্ঠে বোল্লেন “আধ ঘণ্টার বেশী হয়ে গেছে। কি সর্ব্বনাশ ! প্রায় এক মিনিট বেশী। আর আমি অপেক্ষা কোর্ত্তে পারি না।” এই বোলে ডাক্তার দ্রুতপদে প্রস্থান কোল্লেন।

জলযোগ কোরে আমি বাসায় এলেম। কাল শনিবার, তিন জনে একত্র হবো, বড়ই আনন্দের কথা। ডাক্তারের কৃপাভিক্ষার অর্থে পূর্ব্ববন্ধকী কাপড়, অঙ্গুরী, সমস্তই ফিরিয়ে আন্‌লেম।

ডাক্তারের স্নেহবচনে আমাদের বড়ই আশার সঞ্চার হয়েছে। স্নেহের আশীর্ব্বাদ কৃপার আশীর্ব্বাদ আমরা একান্ত মনে গ্রহণ কোরেছি। আশা হয়েছে, অসাধারণ ধাম্মানিত করুণহৃদয় ডাক্তার অবশ্যই এ উপকার কোর্ব্বেন। আমাদের জীবিকা নির্ব্বাহের জন্ত অবশ্যই একটা উপায় কোর্ব্বেন তিনি। এখনি যা দান কোরেছেন, তাতেই বুঝ্‌তে পেরেছি, তিনি আমাদের দুর্দ্দশা দেখে অন্তরে আঘাত পেয়েছেন। দয়ার হৃদয় কি না, আমাদের দারিদ্র্য দুঃখের উত্তাপে দ্রব হয়েছে, উপা[illegible]

আসবার সময় উইলিয়ম বোলেছে “কাল রবি[illegible] [illegible]রা সুখে সুখেই কাটাতে পার্ব্ব। হয় ত এমন সুখের রবিবা[illegible] ভোগ করি নাই।” উইলিয়মের আনন্দ বদন দেখে, আমি বড়ই আ[illegible]। কাল উইলিয়ম আস্‌বে, বিবি খদিরাকে নিমন্ত্রণ কোর্ত্তে হবে,যাবার সময় রবিবার পারণের সাজ সরঞ্জাম— পান ভোজনের প্রয়োজনীয় জিনিস, সব বাজার হতে কিনে নিয়ে গেলেম। আমাদের হাসি মুখ দেখে, বিবি খদিরা বড়ই সন্তুষ্ট হলেন। ডাক্তারের বদান্যতার উদ্দেশে শত শত ধন্যবাদ দিলেন।

পরদিন উইলিয়ম এলো। তিনজনে বড়ই আনন্দিত হলেম। বিবি খদিরা আনন্দের সহিত রন্ধন কোল্লেন। চার জনে একত্রে আহার কোল্লেম। আর এক কথা, ডাক্তার উইলিয়মের হাতে একখানি পত্র দিয়ে বোলে দিয়েছেন, এই পত্রের ঠিকানায় গেলে আরও সুবিধা হবে। ডাক্তারের অনুগ্রহে অপ্যায়িত হলেম। এখন অদৃষ্টের গুণে ফলাফলের বিচার।

দ্বিতীয় খণ্ড সম্পূর্ণ।

